বিজাতীয় উচ্চাদর্শ যথোচিতরূপে অনুকরণে প্রবৃত্ত করা উচিত। জাতীয়-ভাব ও স্বদেশানুরাগ উচ্চ সদ্‌গুণ এবং তদ্দ্বারা পৃথিবীর প্রভূত হিতসাধন হইয়াছে। কিন্তু জাতীয়-ভাব ও স্বদেশ-প্রীতি অন্য দেশ ও অন্য জাতির প্রতি বিদ্বেষে পরিণত হওয়া কদাচ কল্যাণকর হইতে পারে না।

## সুশিক্ষার জন্য সুশিক্ষকের প্রয়োজন

অধুনা শিক্ষাক্ষেত্রে তীক্ষ্ণধীসম্পন্ন সুশিক্ষকের অভাব আছে, ইহা একরূপ সর্ববজনস্বীকৃত কথা। যিনি শিক্ষাদান দ্বারা অপরের সংশয় ছেদন করিবেন তাহার স্থির-ধী হওয়া আবশ্যক। গুরুদাস উপযুক্ত শিক্ষকের কতকগুলি শারীরিক, মানসিক ও আধ্যাত্মিক লক্ষণ নির্দ্দেশ করিয়াছেন।

শিক্ষকের স্বর স্পষ্ট ও উচ্চ, দৃষ্টি সূক্ষ্ম ও শ্রবণ শক্তি তীব্র হওয়া দরকার। বহুছাত্রকে যিনি একসঙ্গে শিক্ষা দিবেন তাঁহার উক্ত শারীরিক গুণগুলি না থাকিলে চলে না।

শিক্ষকের ধীর বুদ্ধির প্রয়োজন। সূক্ষ্ম-বুদ্ধি-সম্পন্ন শিক্ষকও যদি চঞ্চল হন তাঁহার দ্বারা সুশিক্ষাদান সম্ভবপর হইতে পারে না। যাঁহাকে এককালীন অনেক ছাত্রকে শিক্ষা দিতে হইবে, অনেকের সংশয় ছেদন করিতে হইবে তিনি স্বয়ং চঞ্চল হইলে সমস্তই নষ্ট হইয়া যায়।

শিক্ষকের সকল শাস্ত্রে সাধারণ এবং কোন এক শাস্ত্রে বিশেষ পাণ্ডিত্য থাকা দরকার। শাস্ত্র সকল পরস্পর সম্বন্ধ

বিশিষ্ট, এক শাস্ত্রের আলোচ্য বিষয় অপর শাস্ত্রের উদাহরণ দ্বারা ব্যাখ্যাত হইয়া থাকে। সুতরাং শিক্ষকের যদি সকল শাস্ত্রের বোধ থাকে তাহা হইলে তিনি পাঠের বিষয় বিশদরূপে ব্যাখ্যা করিয়া উহা ছাত্রের মর্ম্মে মুদ্রিত করিয়া দিতে পারেন। শিক্ষকের যদি কোন একটি শাস্ত্রে বিশেষ পাণ্ডিত্য না থাকে তাহা হইলে তাহার অধ্যাপনায় শাস্ত্রানুরক্তি প্রকাশিত হইতে পারে না এবং সেই অধ্যাপনা কাহারও মনে কোন শাস্ত্রানুরাগ সঞ্চারিত করিয়া দিতে পারে না। উচ্চশ্রেণীর অধ্যাপনাকার্য্যে যে সকল শিক্ষক নিযুক্ত থাকেন তাঁহাদের শাস্ত্রে গভীর পাণ্ডিত্য থাকা আবশ্যক।

যিনি শিক্ষাদান করিবেন তাঁহার শিক্ষাশাস্ত্রে অভিজ্ঞ হওয়া উচিত। মনু, প্লেটো, রুষো, লক্ স্পেন্সর, বেন প্রভৃতি পূর্ব্বপূর্ব্ব সুধীগণ শিক্ষা সম্বন্ধে যে অভিমত ব্যক্ত করিয়াছেন তাহা অবশ্য জ্ঞাতব্য।

শিক্ষক সহিষ্ণু ও পবিত্র-স্বভাব হইবেন, তাহা না হইলে তিনি স্থিরচিত্তে শিক্ষাদান এবং শিক্ষার্থী তাঁহার প্রদত্ত উপদেশ শ্রদ্ধাযুক্ত মনে গ্রহণ করিতে পারিবেন না।

## শিক্ষার্থীর প্রতি অনুরাগ

শিক্ষাকার্য্য ও শিক্ষার্থীর প্রতি যাহার অনুরাগ নাই তাঁহার পক্ষে শিক্ষকতা কার্য্য গ্রহণ বিধেয় হইতে পারে না। যেরূপ আগ্রহসহকারে শিক্ষাদান করিলে উহা শিক্ষার্থীর মনে নবজীবনের

সঞ্চার করিতে পারে তেমন শিক্ষাদান তাঁহার পক্ষে সম্ভবপর নহে।

শিক্ষক ছাত্রের মনে ভক্তির উদ্রেক করিবেন, ভয়ের উদ্রেক করা অবিধি ও অনিষ্টকর। প্রসিদ্ধ শিক্ষাতত্ত্ববিদ্ লক্ যথার্থ বলিয়াছেন ঃ—

"বায়ু বিকম্পিত পত্রে স্পষ্ট লিখনের চেষ্টা এবং ভয়েকম্পিত ছাত্রের মনে স্থায়ী উপদেশ অঙ্কিত করণের চেষ্টা তুল্য।"

ছাত্রের প্রতি শিক্ষকের যদি সহানুভূতি না থাকে তাহা হইলে তিনি ছাত্রের অভাব ও অপূর্ণতা সম্যক্ উপলব্ধি করিতে পারেন না। যে শিক্ষক ছাত্রের প্রতি সহানুভূতি-সম্পন্ন, ছাত্র তাঁহাকে ভক্তি করে এবং আগ্রহ সহকারে তাঁহার উপদেশ গ্রহণ করিয়া থাকে।

উপদেশ-দাতা এবং উপদেশগ্রহীতার মধ্যে কিরূপ সম্বন্ধ হইবে নিম্নলিখিত আখ্যানে উহা বিবৃত হইয়াছে ঃ—

কোন দরিদ্র মুসলমান তাহার পুত্রকে লইয়া মহাপুরুষ মোহম্মদের নিকট আসিল; পুত্র চিনি খাইতে ভালবাসে, সে তাহা যোগাইতে পারে না, অতএব কি করিবে সেই উপদেশ চাহে।

হজরত মোহম্মদ তাহাদিগকে একপক্ষ পরে পুনর্ব্বার আগমন করিবার আদেশ দিলেন। তদনুসারে তাহারা যখন আবার তাঁহার নিকট আগমন করিল তখন মহাপুরুষ পুত্রকে ওজস্বিনী

ভাষায় ক্রমশঃ চিনি ত্যাগের উপদেশ প্রদান করিলেন। বলা বাহুল্য সেই উপদেশ ফলপ্রসূ হইয়াছিল। পিতা বিস্মিত হইয়া পয়গম্বরকে জিজ্ঞাসা করিলেন—এই সামান্য উপদেশ-দানের নিমিত্ত আপনি এক পক্ষকাল সময় গ্রহণ করিলেন কেন? তদুত্তরে মহাপুরুষ সহাস্যে বলিয়াছিলেন—"আমি অতিশয় মিষ্টপ্রিয় ছিলাম, নিজে চিনি না ছাড়িয়া অন্যকে উহা ছাড়িবার উপদেশ দিতে সঙ্কোচ বোধ করিতেছিলাম।"

শিক্ষক যখন ছাত্রকে কোন উপদেশ প্রদান করেন তখন উক্ত আখ্যানটি স্মরণ করিবেন।

কাহারও কাহারও মনে এই ভুল ধারণা আছে যে শিক্ষার্থীর মনে একটু ভয় না জন্মাইলে সে শিক্ষককে মানিবে না; এই ধারণা ভুল। শিক্ষা ও শাসন যদি অভিন্ন হইত তাহা হইলে ইহা হইতে পারিত। ভক্তির উদ্রেক ভিন্ন শিক্ষা হয় না।

# অষ্টম অধ্যায়



## গুরুদাসের সামাজিক মত

সামাজিক বহু বিষয়েই গুরুদাস প্রচলিত দেশাচারের অনুবর্ত্তন করিতেন। এই বিষয়ে তাঁহাকে রক্ষণশীল বলা যাইতে পারে।

### বাল্য-বিবাহ

আধুনিক শিক্ষিত সমাজের অনেকেই বাল্য-বিবাহের বিরোধী। গুরুদাস বাল্য-বিবাহের বিরোধী ছিলেন, এমন কথা বলা যায় না। তিনি লিখিয়াছেন ;—এক সময়ে এইদেশে বাল্য-বিবাহ যে ভাবে প্রচলিত ছিল তাহাতে অনেক দোষ ছিল এবং তাহা হইতে অনেক অনিষ্ট ঘটিয়াছে সুতরাং উক্ত বিবাহের উপর লোকের অশ্রদ্ধা ঘটিবে তাহা স্বভাবসিদ্ধ।

পাঁচ কি ছয় বৎসরের বালিকার সহিত দশ কি বার বৎসরের বালকের বিবাহ আমি অনুমোদন করি না। যেরূপ বাল্যবিবাহের পক্ষে কথা বলিবার আছে, সেইরূপ বিবাহে কন্যার বয়স দ্বাদশ হইতে চতুর্দ্দশ, বরের ষোড়শ হইতে অষ্টাদশ বৎসর বয়স হইবে।

যাহারা বাল্য-বিবাহের বিরোধী তাহারা বলেন,—বুদ্ধি

পরিপক্ক হইবার পূর্ব্বে কাহাকেও বিবাহ সম্বন্ধে আবদ্ধ হইতে দেওয়া উচিত নহে। বাল্য বয়সে কাহারও জীবনের চির-সঙ্গিনী বা চির-সঙ্গী বাছিয়া লইবার ক্ষমতা থাকে না। গুরুদাস লিখিয়াছেন—কিন্তু আর দুই চারি বৎসর অপেক্ষা করিলে কি সেই ক্ষমতা জন্মিবে? যাহারা বাল্য-বিবাহের বিরোধী তাহারাও যৌবন-বিবাহের বিরোধী নহেন, হইলেও চলিবে না।

যৌবন-বিবাহে পাত্র-পাত্রী পরস্পরের নির্ব্বাচনে কিয়ৎ-পরিমাণে সমর্থ হইলেও যদি তাহাদের ভুল হয় তাহা হইলে সেই ভুল সংশোধনার্থ বিবাহ-বন্ধন ছেদন ভিন্ন অন্য উপায় থাকে না। বাল্য-বিবাহেও ঐরূপ ভুল হইবার সম্ভাবনা আছে। তবে যৌবন-বিবাহে যত তত অধিক নহে। কারণ যৌবন-বিবাহে যুবক-যুবতী আপন আপন প্রবৃত্তিপ্রণোদিত হইয়া কার্য্য করে এবং ঐ সময়ে সে অবস্থায় প্রবৃত্তিভ্রমে পতিত হইবার সম্ভাবনা প্রচুর, কিন্তু বাল্য-বিবাহে উদ্দামপ্রবৃত্তি-প্রণোদিত যুবক-যুবতীর স্থলে সংযত প্রবৃত্তিযুক্ত সদ্‌বিবেচনাচালিত প্রৌঢ় প্রৌঢ়া জনক-জননী নির্ব্বাচনের ভার গ্রহণ করেন এবং তাঁহাদের ভুল হইবার সম্ভাবনা অপেক্ষাকৃত অল্প।

যে সকল দেশে অধিক বয়সে বিবাহ প্রচলিত, সে সকল দেশে বিবাহ-বিভ্রাট এবং বিবাহবন্ধন-ছেদনের আবেদন যত হয়, বাল্য-বিবাহ প্রথানুগামী ভারতে তাহার কিছু মাত্রই নাই বলিলেও বলা যায়।

অল্প বয়সে বিবাহে যেমন ভাবী পুত্রকন্যা সবলদেহ

প্রবলমনা হইবার পক্ষে আশঙ্কা থাকে, অল্প বয়সে বিবাহ না দিলে আবার বর্ত্তমান বালক-বালিকাদের শারীরিক সুস্থতা ও মানসিক পবিত্রতা রক্ষায় বিঘ্ন ঘটিবার সম্ভাবনা থাকে।

অল্প বয়সে বিবাহ হইলে যেমন লোক সংসারপালন-ভারাক্রান্ত হইয়া নিজ নিজ উন্নতি সাধনের সাধ্যমত চেষ্টা করিতে অক্ষম হয় তেমনই আবার অল্প বয়সে বিবাহ না হইলে লোক স্বাধীন থাকিতে পারে বটে কিন্তু আত্মোন্নতির চেষ্টার পক্ষে উত্তেজনাও অপেক্ষাকৃত অল্প থাকে।

## বহুবিবাহ

গুরুদাস বহুবিবাহের বিরোধী ছিলেন। তিনি লিখিয়াছেন—স্ত্রীলোকের পক্ষে একসময়ে একাধিক পতি প্রায় সর্ব্বত্রই নিষিদ্ধ। পুরুষের পক্ষে এক সময়ে বহুপত্নী খৃষ্টান্ ধর্ম্মে নিষিদ্ধ। হিন্দু ও মুসলমানদিগের শাস্ত্রে তাহা নিষিদ্ধ নহে। ইহা ন্যায়তঃ অনুচিত, লোকতঃ নিন্দিত ও কার্য্যতঃ ক্রমশঃ উঠিয়া যাইতেছে।

## বিবাহ পবিত্র অনুষ্ঠান

নিষ্ঠাবান্ হিন্দুর ন্যায় গুরুদাস বিবাহ অনুষ্ঠানকে অতি পবিত্র ধর্ম্মকার্য্য বলিয়া মনে করিতেন। তিনি লিখিয়াছেন ;—বিবাহ মানব জীবনের প্রধান সংস্কার। ইহাদ্বারা আমরা আমাদের সুখে সুখী, দুঃখে দুঃখী, জীবনের চিরসঙ্গিনী বা চিরসঙ্গী লাভ করি। বিবাহের দিন মানব জীবনের একটি অতি পবিত্র ও

আনন্দের দিন ; সেই দিনের মাহাত্ম্য সমুচিতরূপে হৃদয়ঙ্গম করিবার নিমিত্ত বিবাহ উৎসব যথাসম্ভব সমারোহে সম্পন্ন হওয়া বাঞ্ছনীয়। এই পবিত্র ধর্ম্মকার্য্যে নর্ত্তকীর নৃত্যগীত ও নটনটীর অভিনয়াদি কোনপ্রকার অপবিত্র আমোদ-প্রমোদের সংস্রব থাকা অনুচিত।

## বিধবা-বিবাহ

গুরুদাস বিধবা-বিবাহের বিরোধী ছিলেন। তিনি বলিয়াছেন,—চিরবৈধব্যই বিধবা জীবনের আদর্শ। পুরুষেরা পত্নীবিয়োগের পর অন্য স্ত্রী গ্রহণ করে বলিয়া এই প্রথা রহিত করা কর্ত্তব্য নহে। বরং পুরুষেরা যাহাতে সেই উচ্চ-আদর্শানুসারে চলিতে পারে, তদ্বিষয়ে যত্ন করাই সমাজ সংস্কারক-দিগের উচিত।

এইরূপ উক্ত হইয়া থাকে যে, চিরবৈধব্য-পালন উচ্চাদর্শ হইলেও সে আদর্শ অনুসারে সকলে যে চলিতে পারে এরূপ মনে করা যায় না। গুরুদাস লিখিয়াছেন,—বৈধব্য যে দুর্ব্বলদেহধারিণী নারীর পক্ষে প্রথম অবস্থায় ক্লেশকর ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে। বালবিধবার ক্লেশ মর্ম্মবিদারক। বিধবাদের ক্লেশে সকলেরই হৃদয় ব্যথিত হয়। যিনি আধ্যাত্মিক বলে অকাতরে সেই কষ্ট সহ্য করিয়া ধর্ম্মব্রতে জীবন উৎসর্গ করিতে পারেন, তাঁহার কার্য্য অবশ্যই প্রশংসনীয়। যিনি তাহা করিতে অক্ষম তাঁহার কার্য্য প্রশংসনীয় নহে, তবে সে

কার্য্যের নিন্দা করাও উচিত নহে। তিনি ইচ্ছা করিলে অবশ্যই বিবাহ করিতে পারেন, তাহাতে কাহারও বাধা দিবার অধিকার নাই। এই বিবাহ, হিন্দুশাস্ত্র যাহাই বলুন, স্বর্গীয় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের উদ্যোগে বিধি-বদ্ধ ১৮৫৬ অব্দের ১৫ আইন অনুসারে সিদ্ধ।

চিরবৈধব্য বিরোধীরা বলেন,—ইহা অতি নির্দ্দয় প্রথা। গুরুদাস বলিয়াছেন,—বিধবা যদি কিঞ্চিৎ দৈহিক কষ্ট স্বীকার করিয়া চিরবৈধব্যপালন দ্বারা আত্মোন্নতি ও পরহিতসাধনে সমর্থ হন, তবে সে কষ্ট তাঁহার কষ্ট নহে এবং যাঁহারা তাঁহাকে সে কষ্ট স্বীকার করিতে উপদেশ দেন, তাঁহারা তাহার মিত্র ভিন্ন শত্রু নহেন। ব্রহ্মচর্য্য আপাততঃ কঠোর হইলেও বাস্তবিক চির-সুখের আকর। না বুঝিয়া অদূরদর্শীরা ব্রহ্মচর্য্যের নিন্দা করে।

বিরোধীরা বলেন—গুপ্ত-ব্যভিচার ও ভ্রূণহত্যা প্রভৃতি এই প্রথার কুফল। গুরুদাস বলিয়াছেন—এরূপ কুফল যে কখন ফলে না তাহা বলা যায় না। যিনি চির-বৈধব্যপালনে অক্ষম তিনি ইচ্ছা করিলেই বিবাহ করিতে পারেন। তাঁহার নিমিত্ত প্রথা পরিবর্ত্তনের প্রয়োজন নাই।

বিরোধীরা বলেন—চির-বৈধব্যপালন সামাজিক প্রথা বলিয়া বিধবারা ইচ্ছা হইলেও বিবাহ করিতে চাহেন না, কিংবা মাতা-পিতা ইচ্ছামত তাহাদিগকে বিবাহ দিতে সাহস করেন না। সুতরাং বিধবা-বিবাহই সমাজপ্রচলিত প্রথা হউক, চির বৈধব্য-পালনই ব্যতিক্রম স্বরূপ করা হউক।

গুরুদাস বলিয়াছেন—বিধবারা যখন ইচ্ছা করিলেই বিবাহ করিতে পারেন তখন সংস্কারকগণ স্বীকৃত উচ্চাদর্শানুযায়ী প্রথা উঠাইয়া দিয়া কেন বিধবা-বিবাহ প্রথা প্রচলিত করিতে চাহেন, তাহা ঠিক বুঝিতে পারা যায় না।

গুরুদাসের উল্লিখিত সামাজিক মতগুলি যাহারা সমর্থন করিতে পারেন না, তাহারাও তাঁহাকে আন্তরিক শ্রদ্ধা প্রদর্শন করিয়া আপনাদিগকে কৃতার্থ বোধ করিয়া থাকেন।

সচ্চরিত্র ও মধুরভাষী গুরুদাসের তুল্য অমায়িক সুজন দুর্লভ। তাঁহার ব্যবহারে পুত্র-কন্যা, দাস-দাসী, প্রতিবেশী হিন্দু-মুসলমান-খৃষ্টান, পণ্ডিত-মূর্খ সকলে প্রীত হইতেন। গুরুদাস কাহারও মনে বেদনা দিতে জানিতেন না।



## নবম অধ্যায়

### গুরুদাসের চরিত্র ও ধর্ম্মানুরাগ

দরিদ্র গুরুদাস স্বীয় অধ্যবসায়াবলে বিদ্যা ও পদগৌরব লাভ করিয়া দারিদ্র্য-কলঙ্ক মোচন করিয়াছিলেন, ইহা তাঁহার কৃতিত্বের পরিচায়ক, কিন্তু এই নিমিত্তই তিনি দেশবাসীর শ্রদ্ধাভাজন হইয়াছেন তাহা মনে হয় না। ধার্ম্মিক গুরুদাসের নিষ্কলঙ্ক চরিত্রের শান্তোজ্জ্বল কিরণমালা সকলের হৃদয়রঞ্জন করিয়া থাকে। অনন্য-সুলভ চরিত্রবল-সম্পন্ন ব্যক্তি বলিয়াই তিনি চিরস্মরণীয় হইবেন।

গুরুদাস-সম্বন্ধে আলোচনা করিবার নিমিত্ত কিছুদিন পূর্ব্বে আমি কলিকাতা-নগরস্থ চৈতন্য-লাইব্রেরীর সম্পাদক শ্রীযুক্ত গৌরহরি সেন মহাশয়ের সহিত দেখা করিতে গিয়াছিলাম। গুরুদাসের নাম শুনিবামাত্র তাঁহার অন্তর শ্রদ্ধায় পূর্ণ হইয়া উঠিল। তিনি বলিলেন—"আমি জীবনে এমন সংযমী দ্বিতীয় ব্যক্তি আর প্রত্যক্ষ করি নাই। কোন প্রকার সুখভোগে গুরুদাসের লালসা ছিল না, বাক্য তাঁহার সংযত ছিল, কোন প্রকার ইন্দ্রিয়দৌর্ব্বল্য তাঁহাকে স্পর্শ করিতে পারে নাই। আমি তাঁহার একজন স্তাবক, একজন ভক্ত। নানা কার্য্যোপলক্ষে আমি প্রায় তিনশতবার তাঁহার সহিত দেখা করিয়াছি। তাঁহার মুখে কদাচ কাহারও নিন্দা শুনি নাই।"

"আমরা অনেকেই এখন একবেলা অনাহারে অবসন্ন হইয়া পড়ি। সংযমী গুরুদাস স্বল্পাহারী ছিলেন। একবার শারদীয় অবকাশের পরে তিনি আমাদের নিকট গল্পচ্ছলে বলিয়াছিলেন —দুই দিন অনাহারের পরে আজ অর্দ্ধপোয়া দুগ্ধ পান করিয়া আমার শরীরটা তাজা হইয়াছে।"

গীতায় যাঁহাদিগকে দুঃখে অনুদ্বিগ্নমনা, বিগতস্পৃহ, স্থিত-ধী বলিয়া বর্ণনা করা হইয়াছে—গীতার ভক্ত গুরুদাসের জীবনে উহারই পরিচয় দৃষ্ট হইতে পারে। ভোগ-নিস্পৃহ গুরুদাস প্রিয়-পুত্রের মৃত্যু আসন্ন জানিয়াও দৈনন্দিন কর্ত্তব্য-সাধনের নিমিত্ত আদালতে গমন করিয়াছিলেন।

গুরুদাসের কর্ত্তব্য-নিষ্ঠার কথা আমরা ইতঃপূর্ব্বে আলোচনা

করিয়াছি। কর্ত্তব্যবুদ্ধি-রূপ প্রদীপ-হস্তে বাল্যবয়সেই তিনি যেন জীবন-পথে যাত্রা করিয়াছিলেন, জীবনের শেষ পর্য্যন্ত ঐ আলোকে তাঁহার জীবন-বর্ত্ম উদ্ভাসিত ছিল। তিনি বলিয়াছেন ;—

দেহরক্ষা, দারপরিগ্রহ, স্ত্রী-পুত্রাদি পালন, সামাজিক ক্রিয়াকলাপ প্রভৃতি নিত্য নৈমিত্তিক কর্ম্ম, ধর্ম্মকার্য্য মনে করিয়া ঈশ্বরোদ্দেশ্যে নির্ব্বাহ করিতে পারিলে তাহাতে কোন পাপস্পর্শ না হইবার সম্ভাবনা। জপ, তপ, পূজা, অর্চ্চনা ইহাই কেবল ঈশ্বরের প্রতি কর্ত্তব্যকর্ম্ম, ইহাই কেবল ধর্ম্মকার্য্য এবং আমাদের অপর কর্ত্তব্যকর্ম্ম কেবল মনুষ্যের প্রতি কর্ত্তব্য এবং তাহা কেবল লৌকিক বা বৈষয়িক কার্য্য এবং ধর্ম্ম ও ঈশ্বরের সহিত তাহার সংস্রব নাই—এইরূপ মনে করা ভ্রম। যাঁহারা ঈশ্বর ও পরকাল মানেন তাঁহাদের পক্ষে কি পারিবারিক, কি সামাজিক, কি রাজনৈতিক সমস্ত কার্য্যই ঈশ্বরোদ্দেশ্যে ধর্ম্মকার্য্য বলিয়া সম্পন্ন করা উচিত।

ঈশ্বরের প্রতি মনুষ্যের কর্ত্তব্য মানবের সমস্ত কর্ত্তব্যের সমষ্টি। সকল কর্ম্মই ঈশ্বরের প্রীতি উদ্দেশ্যে করণীয়—

যত্ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ,
যত্ তপস্যসি কৌন্তেয় তৎ কুরুস্ব মদর্পণম্।

কর্ম্ম বা ভোজন তব, দান বা যজন,
কিংবা তপ, কর সব আমাতে অর্পণ।

এই অর্থেই জাত কর্ম্ম হইতে অন্ত্যেষ্টিক্রিয়া পর্য্যন্ত হিন্দু-

জীবনের সমস্ত কার্য্যই ধর্ম্মকার্য্য বলিয়া পরিগণিত এবং ধর্ম্মকার্য্য স্বরূপে অনুষ্ঠিত হইয়া থাকে।

ঈশ্বরকে ভক্তি করা আমাদের বিশেষ কর্ত্তব্য। উহাকে সর্ব্বপ্রথম কর্ত্তব্যও বলা যায়। উহা মানুষের স্বভাবসিদ্ধ। আপনার অভাব ও অপূর্ণতা পূরণের নিমিত্ত মানুষের মনে ব্যাকুলতা রহিয়াছে। বিশ্বের মূলে যে অনন্ত শক্তি রহিয়াছে, তাহার আশ্রয় গ্রহণে অভাব ও অপূর্ণতা দূর হইবে এই অস্ফুট জ্ঞান বা বিশ্বাস-প্রণোদিত হইয়া মানুষ সেই অনন্ত শক্তির সাহত মিলিত হইতে চায়। ইহাই ঈশ্বর-ভক্তির মূল।

নিত্য উপাসনা মানবের আর এক কর্ত্তব্য। প্রতিদিনের কার্য্য আরম্ভ করিবার পূর্ব্বে ও সমাপ্ত করিবার পরে অন্ততঃ দুইবার পরমেশ্বরের পূর্ণতা ও পবিত্রতার ছায়া-তলে মন উপস্থাপিত করিতে হইবে। এতদ্দ্বারা ঈশ্বরের সামীপ্য বোধ জন্মিবে।

আমি ইহা চাহি, তাহা চাহি বলিয়া ঈশ্বরের নিকট প্রার্থনা করা অকর্ত্তব্য। আমাদের যাহাতে মঙ্গল হইবে তাহাই যেন পাই, তাহাই যেন হয়—এই পর্য্যন্ত প্রার্থনাই বিধিসিদ্ধ।

গুরুদাস বলিয়াছেন ;—ঈশ্বরে বিশ্বাস ও পরকালে বিশ্বাস এই দুই বিশ্বাসের মিলনকেই ধর্ম্ম বলা যাইতে পারে।

আমি অনন্তকাল থাকিব এবং অনন্ত চৈতন্য-শক্তিদ্বারা চালিত হইব—এই বিশ্বাস থাকিলেই মানুষ জড়-জগৎ ছাড়াইয়া উঠিতে ও সংসারের সুখ-দুঃখ তুচ্ছ জ্ঞান করিতে পারে এবং

সুখে দুঃখে সমভাবে বলিতে পারে—"যখন অনন্তকাল আমার সম্মুখে এবং অনন্ত চৈতন্য-শক্তি আমার সহায়, তখন অল্প দিনের সুখ-দুঃখ কিছুই নহে—পরিণামে অনন্ত-সুখই আমার প্রাপ্য।"

ঈশ্বর ও পরকালবোধ জ্ঞানের বিষয় নহে, বিশ্বাসের বিষয়। ঈশ্বরে ও পরকালে বিশ্বাস যুক্তিসিদ্ধ কি না এই প্রশ্নের উত্তরে বলা যাইতে পারে,—সমগ্র বিশ্বের চৈতন্য-শক্তিকে ঈশ্বর বলিয়া মানা কোন যুক্তির বিরুদ্ধ নহে এবং দেহাবসানেও আমি থাকিব, আত্মার এই উক্তি আত্মজ্ঞানের ফল, ইহা অস্বীকার করিবার কোন কারণ নাই।

গুরুদাস আনুষ্ঠানিক নিষ্ঠাবান্ হিন্দু ছিলেন। যিনি যথার্থ ধার্ম্মিক তিনি অপরের ধর্ম্মমত ও ধর্ম্মানুষ্ঠানের প্রতি কদাচ অবজ্ঞা প্রদর্শন করিতে পারেন না। গুরুদাসের মৃত্যুর পরে ১৩২৫ সনের 'প্রবাসী' পত্রিকায় লিখিত হইয়াছিল ; তিনি নিজ বিশ্বাস অনুযায়ী ধর্ম্মমতে ও আচারে নিষ্ঠাবান্ থাকিলেও, কোন সম্প্রদায়ের বিদ্বেষ্টা ছিলেন না। অনেক শুভ অনুষ্ঠানে তিনি নানা সম্প্রদায়ের লোকের সহিত যোগ দিতেন। ধর্ম্মকার্য্য অন্য সম্প্রদায়ের হইলেও তিনি তাহাতে অশ্রদ্ধা দেখাইতেন না। আমাদের মনে পড়ে একবার ব্রাহ্ম-সমাজের মাঘোৎসবের নগর-কীর্ত্তন একটি রাস্তা দিয়া যাইতেছিল। তখন জজ্ গুরুদাস বাবু হাইকোর্ট হইতে বাড়ী ফিরিতেছিলেন। কোন কোন বড় মানুষের গাড়ী কীর্ত্তনকারীদের জনতা ভেদ করিয়া চলিয়া গেল। গুরুদাস বাবু নিজ কোচ্ম্যানকে তাহা করিতে নিষেধ করিলেন।

তাঁহার গাড়ী পশ্চাতে পশ্চাতে চলিল, ডাইনে যে রাস্তায় যাইবেন কীর্ত্তনের দল তাহার মোড় অতিক্রম করিয়া যাইবার পর তিনি গৃহাভিমুখে গাড়ী হাঁকাইতে আদেশ করিলেন।

## দশম অধ্যায়

### গুরুদাসের পরলোকগমন

ইংরাজী ১৯১৮ অব্দের ২রা ডিসেম্বর গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় পরলোকগমন করেন। দুর্গোৎসবের মহা-অষ্টমী পূজার দিনে তিনি আমাশয় রোগে আক্রান্ত হন, উক্ত ব্যাধি উত্তরোত্তর বর্দ্ধিত হইয়া অবশেষে তাঁহার প্রাণ হরণ করে। তাঁহার পরমারাধ্যা জননী সোনামণিও ঐ রোগে প্রাণত্যাগ করিয়াছিলেন।

মৃত্যুকালে গুরুদাসের বয়স প্রায় ৭৫ বৎসর হইয়াছিল, সুতরাং তিনি অকালে চলিয়া গিয়াছেন এমন কথা বলা যায় না; তথাপি মৃত্যুর কয়দিন পূর্ব্ব হইতে কলিকাতা-নগরে সর্ব্বত্রই লোকের মনে উৎকণ্ঠার সঞ্চার হইয়াছিল। ৩রা ডিসেম্বর প্রাতে দৈনিক সংবাদপত্র সমূহে তাঁহার মৃত্যুসংবাদ পাঠ করিয়া সকলে বিষণ্ণবদনে বলিতেছিল,—"আহা, এমন মানুষ আর হইবে না।"

তাঁহার মৃত্যুতে শোকপ্রকাশার্থ কলিকাতা নগরের বিদ্যালয় সমূহ, বিশ্ববিদ্যালয় ইনষ্টিটিউট্, রামমোহন লাইব্রেরী, চৈতন্য

লাইব্রেরী, এবং অপর বহু প্রতিষ্ঠান বন্ধ ছিল। এই দিন হাইকোর্টে প্রধান বিচারপতির কক্ষে শোকসভায় উকীলদিগের পক্ষ হইতে সরকারী উকীল বাবু রামচরণ মিত্র সি, আই ই, গুরুদাসের জীবন বিবৃত করিয়া বলেন,—"এই নগরের জনহিত-কর সর্ব্ব প্রকার আন্দোলনের সহিত গুরুদাসের যোগ ছিল। শিক্ষার্থীদিগকে তিনি উচ্চ-নীতি অনুসরণ করিবার উপদেশ প্রদান করিতেন, ব্যক্তিগত জীবনে তিনি উহা হইতে রেখামাত্র বিচ্যুত হইতেন না। তাঁহার সহিত যাহার একদিনেরও পরিচয় ছিল, তিনিও তাঁহাকে সম্মান না করিয়া পারিতেন না।"

গুরুদাস চলিয়া গিয়াছেন, মৃত্যু তাহাকে আমাদের স্থূলদৃষ্টির পরপারে লইয়া গিয়াছে। কিন্তু দেশবাসীর স্মৃতিমধ্যে তিনি অমর হইয়া রহিবেন। ব্যবহার-শাস্ত্র, শিক্ষা ও ধর্ম্ম বিষয়ে তাঁহার লিখিত যে কয়খানি গ্রন্থ আছে সেই সুলিখিত সুচিন্তিত পুস্তকগুলি এবং সর্ব্বোপরি তাঁহার নিষ্কলঙ্ক চরিত্র চিরদিন আদৃত হইবে।

প্রীতির দুশ্ছেদ্য বন্ধনে গুরুদাস যাঁহাদের সহিত যুক্ত ছিলেন, তাঁহার মৃত্যু যাহাদিগকে ব্যথা দিয়াছে, তিনি পরলোক হইতে এখনও তাহাদিগকে বলিতেছেন—"আমি মরি নাই, আমি পূর্ব্বেও ছিলাম, এখনও আছি, পরেও থাকিব; আমার আত্মা জরা-ব্যাধিজীর্ণদেহ জীর্ণবস্ত্রবৎ পরিহার করিয়া নববস্ত্রে শোভা পাইতেছে; সুতরাং মৃত্যু যেন তোমাদিগকে ব্যথা প্রদান না করে।"

# বুদ্ধের জীবন ও বাণী

দ্বিতীয় সংস্করণ

নূতন নূতন চিত্রে শোভিত হইয়া পরিবর্দ্ধিত আকারে বাহির হইল

মূল্য—এক টাকা মাত্র।

এই পুস্তক পাঠ করিয়া কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালি ও বৌদ্ধ সাহিত্যের অধ্যাপক বৌদ্ধসাধু শ্রমণ শ্রীযুক্ত পূর্ণানন্দ স্বামী মহোদয় লিখিয়াছেন :—

আপনার "বুদ্ধের জীবন ও বাণীর" ২য় সংস্করণ পাইয়া বড় আগ্রহের সহিত পাঠ করিলাম প্রথম সংস্করণে আমি ইহার খুব প্রশংসা করিয়াছিলাম মনে পড়ে। সরল ভাষায় আপনি বুদ্ধের জীবনকথা জনসাধারণকে শুনাইয়াছেন এবং তাঁহার সুমধুর অথচ গম্ভীর ধর্ম্মতত্ত্ব সাধারণকে সহজ কথায় বুঝাইয়াছেন। ইহাতে পাঠক সমাজের খুব উপকার হইবে। জীবনখণ্ডে শাক্যবংশ ও শাক্যরাজ্যের ইতিবৃত্ত, সিদ্ধার্থের বাল্যলীলা ও ঐশ্বর্য্য সম্ভোগ, ভোগের মধ্যে থাকিয়া বৈরাগ্য প্রাপ্তি, সংসার ত্যাগ করিয়া মোক্ষলাভের জন্য দেশ বিদেশ পর্য্যটনের পর বোধিদ্রুমমূলে সাধনা ও বোধিলাভ, ধর্ম্মচক্র প্রবর্ত্তন হইতে চারিদিকে নবধর্ম্মের প্রচারদ্বারা দেশে নূতন জীবনের সৃষ্টি এবং ৪৫ বৎসর ধরিয়া বহু লোককে ধর্ম্মশিক্ষা দিয়া বহু লোককে স্বর্গ মোক্ষ প্রদান পূর্ব্বক কুশীনগরে মল্লরাজগণের শালবনে বৈশাখী পূর্ণিমাদিনে মহাপরিনির্ব্বাণ লাভ পর্য্যন্ত বর্ণিত হইয়াছে।

বাণীখণ্ডে বুদ্ধের সার্ব্বভৌমিকতা, বৌদ্ধগৃহ ও গৃহী, বৌদ্ধ জীবন, বৌদ্ধকর্ম্ম, বৌদ্ধসাধনা, বৌদ্ধ সাধকের আদর্শ এবং নির্ব্বাণ সম্বন্ধে তাঁহার উপদেশাবলী সরস, সরল ও মধুর ভাবে লিখিত হইয়াছে। এই পুস্তক পাঠে ভগবান্ বুদ্ধদেবের জীবনী ও ধর্ম্ম মোটামুটি অবগত হইতে পারা যাইবে। বর্ত্তমানে বুদ্ধের জীবনী সম্বন্ধে কোন পুস্তক বাঙ্গলায় নাই বলিলেই হয়। সুতরাং এই বই বুদ্ধভক্তগণের অতি প্রিয় হইবে সন্দেহ নাই। আশাকরি, জনসাধারণ আপনার পরিশ্রমের মূল্য বুঝিবে এবং আপনার বইর আদর করিবে।

ভক্তিযোগপ্রণেতা মহাত্মা অশ্বিনীকুমার দত্ত মহাশয় গ্রন্থকারকে লিখিয়াছেন :—

তোমার 'বুদ্ধের জীবন ও বাণী' পড়িয়া আনন্দিত হইয়াছি। তোমার রচনাভঙ্গী মনোহারী, ভাষা আড়ম্বর-শূন্য বলিয়াই এমন হৃদয়গ্রাহী। 'বাণী' অতি সুন্দর হইয়াছে। তুমি দীর্ঘজীবী হইয়া এদেশের লোকদিগকে ক্রমাগত এইরূপ মিষ্ট জিনিষ বিলাইতে থাক, ভগবানের শ্রীচরণে এই প্রার্থনা করি। তুমি যে অতীব শ্রদ্ধার সহিত এই পুস্তকখানি লিখিয়াছ তাহা পুস্তকখানি পড়িলেই বুঝা যায়। তোমার এ পূজা বড় দরবারে গৃহীত হইয়াছে।

প্রবাসী বলেন :—এই গ্রন্থে মহাপুরুষ বুদ্ধদেবের জীবনবৃত্তান্ত ও তাঁহার অমৃতমধুর উপদেশ-বাণী অতি শৃঙ্খলায় ও সাবধানে বিবৃত হইয়াছে। গ্রন্থের অতি উপাদেয় ভূমিকায় শ্রীযুক্ত ক্ষিতিমোহন সেন যথার্থই বলিয়াছেন যে, "ইতিহাসে বুদ্ধের এক রূপ, বৌদ্ধ সাধকের কাছে আর একরূপ। এই দুই রূপে সামঞ্জস্য কোথায়? সামঞ্জস্য করা কি কঠিন! সত্যের জরীপে মহাপুরুষদের চরিত্র যায় শুকাইয়া, ভক্তের প্রেমবারি

সেচনে অনেক সময় যায় পচিয়া। এই গ্রন্থে সেই সামঞ্জস্যের জন্য গ্রন্থকার প্রাণপণ চেষ্টা করিয়াছেন। বড় কঠিন কাজ, সত্যকে রক্ষা করিতে হইবে, অথচ ভক্ত মহাপুরুষের জীবনকে প্রাণহীন করাও হইবে না, বড় কঠিন ব্রত।

এই কঠিন ব্রতে গ্রন্থকার সফলতা লাভ করিতে পারিয়াছেন। নিরপেক্ষ শ্রদ্ধা ও বিচক্ষণতাদ্বারা অপ্রমত্তভাবে তিনি যাথাতথ্য নির্ণয় করিতে চেষ্টা করিয়াছেন: ইহা একাধারে অসম্প্রদায়িক ধর্ম্মগ্রন্থ ও ইতিহাস বলিয়া সকলের নিকট সমাদৃত হইবার যোগ্য।

শ্রীযুক্ত ক্ষিতিমোহন সেন লিখিয়াছেন—"গ্রন্থকার গ্রন্থের সমস্ত বস্তুই বৌদ্ধশাস্ত্র হইতে বা ভক্তদের লেখা হইতে গ্রহণ করিয়াছেন। নিজ কল্পনার আশ্রয় গ্রহণ করেন নাই।" এই গ্রন্থে সাধারণতঃ অপরিজ্ঞাত অনেক নূতন তথ্য ও মত, বুদ্ধদেবের উপদেশ ও বাণী সন্নিবেশিত হইয়াছে। গ্রন্থের মধ্যে যেন একটি বৌদ্ধ আবহাওয়া বহিয়া গিয়াছে বলিয়া বড়ই মনোরম ও সুখপাঠ্য বোধ হয়। গ্রন্থের ভাষা সংযত, মার্জ্জিত, সরস, প্রাঞ্জল। এই গ্রন্থখানি বিশ্ববিদ্যালয়ের পাঠ্য হইবার সম্পূর্ণ উপযুক্ত।

# বৌদ্ধ-ভারত

মূল্য দুই টাকা মাত্র

এই পুস্তকের সমালোচনায় "ভারতবর্ষ" লিখিয়াছেন :—

"এই গ্রন্থে কি আছে? আছে, প্রাচীন ভারতের গৌরবময় কাহিনী যাহা সকলের পাঠ করা উচিত। আছে, মহাপুরুষ বুদ্ধের সাধনা কি প্রকারে এক আশ্চর্য্য সভ্যতার সৃষ্টি করিয়াছিল তাহার ধারাবাহিক বিবরণ। আছে, তক্ষশিলা, নালন্দা, বিক্রমশিলা প্রভৃতি প্রাচীন বিশ্ববিদ্যালয়সমূহের আশ্চর্য্য কাহিনী। আছে, বুদ্ধগয়া সারনাথ, ভারহুত, কারলী, সাঁচি, অজন্তা প্রভৃতি বৌদ্ধধর্ম্ম ও শিল্পের পীঠস্থান সমূহের ২২ খানি চিত্রসহ সরল, সরস বর্ণনা। আর আছে, গ্রন্থকারের অনুসন্ধিৎসা, একাগ্রতা, বিষয়বিন্যাস ও রচনাচাতুর্য্যের জ্বলন্ত প্রমাণ। ইহাই এই সুন্দর ও উপাদেয় পুস্তকখানির পরিচয়।"

প্রবাসী বলেন—"বৌদ্ধভারত গ্রন্থবিশেষের অনুবাদ নহে। নানা গ্রন্থ ও রচনা অবলম্বন করিয়া এই গ্রন্থ সঙ্কলিত হইয়াছে। গ্রন্থে অনেক জ্ঞাতব্য বিষয় আছে। প্রত্যেকটি অধ্যায় সুলিখিত হইয়াছে। আশা করি, ইহার বিশেষ সমাদর হইবে।"

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালিসাহিত্যের সুপণ্ডিত অধ্যাপক শ্রমণ শ্রীযুক্ত পূর্ণানন্দ স্বামী মহোদয় 'বৌদ্ধভারত' পাঠ করিয়া গ্রন্থকারকে লিখিয়াছেন ;—

আপনার 'বৌদ্ধভারত' পাঠ করিয়া সুখী হইলাম। বাঙ্গলা ভাষায় বৌদ্ধযুগের ইতিহাস লিখার এই প্রথম চেষ্টা। আপনার চেষ্টা সফল

হইয়াছে। ইহা একখানি ইতিহাস গ্রন্থ হইলেও আপনার রচনাগুণে গ্রন্থখানি বেশ সরস হইয়াছে। সাহিত্য বা গল্প পাঠের আমোদ উপভোগের সঙ্গে ভারতের এক আশ্চর্য্য সভ্যতার ইতিহাস পাঠ করিয়া পাঠকগণ উপকৃত হইবেন। বৌদ্ধযুগের ইতিবৃত্ত সংক্ষেপে ও সরল ভাষায় ইহাতে লিপিবদ্ধ হইয়াছে। বিশেষতঃ সঙ্ঘ, ধর্ম্ম, শিল্প ও সাহিত্যবিস্তারের কথা এই পুস্তকে সুন্দরভাবে আলোচিত হইয়াছে। ধর্ম্মবিষয়ক অনেক তত্ত্ব এই গ্রন্থে লিপিবদ্ধ হওয়ায় গ্রন্থখানি বৌদ্ধজনসাধারণের বিশেষরূপ চিত্তাকর্ষক হইবে।

*The "Amrita Bazar Patrica" Writes :—*

The name of Babu Sarat K. Roy is not unknown to the public of Bengal and it does not stand in need of any introduction. He has already made his mark as a very able and lucid writer of serious Bengali Books on biography, history and other literary subjects intended for our boys and girls. We congratulate Sarat Babu, however, on his turning his undoubted powers for a really valuable study of our ancient history and culture as is contained in the book under review. His effort is all the more welcome in as much as our literature is none too rich in serious historical studies The author in his usual charming style unfolds the story of the rise and progress of Buddhism after the passing away of the Great master—the story that forms one of the most glorious chapters if not the most glorious chapter of India's History. The varied phases of the great intellectual ferment that Buddha's teachings gave rise to—the multiform manifestation in practically all the departments of individual and civil life that appeared—the fine efflorescence of arts and crafts and industries and sciences as evidenced by the marvels of Ellora and Ajanta, the massive remains at

Sarnath and Sanchi and Buddh-Gaya, the maritime activities that founded the magnificient cultural' empire in further India and the Archipelago, the researches in Astronomy and medicine and the scince of polity—the far-famed Universities at Taxila and Nalanda and Odantapuri and elsewhere—*all these have received a very careful, accurate and masterly treatment.* And the author has laid particular tress on the change in the social and cultural outlook that was the direct outcome of the Buddhist renaissance. We are also very much pleased to find which was not unexpected though that book is with numerous facts and figures and historical data, there is not a dull page from cover to cover and this we must attribute to the charm of the author's style. We are sure that the book will meet with as warm a welcome from the general reading public of Bengal as from especiallist in the subject who also, we doubt not, will relish the freshness of the author's treatment. The get-up is excellent and the value of the book is further enhanced by the numerous illustrations with which the pages are interspersed.

*The "Modern Review" Writes :—*

The author has attempted in this book to popularize in Bengali the results of the labours of scholars both Indian and non-Indian to reconstruct the history of the social, religious, educational, and cultural progress of India during the Buddhistic period. Sarat Babu's labours in this line of writing popular histories are well-known to the Bengali-reading public and this book will fulfil the expectations that may be raised of him. The materials compiled from the pages of Rhys Davids, Vincent Smith, Havell and other well-known authorities have been arranged under the following chapters :—

(1) Buddha and the Buddhist Scriptures, (2) Buddha and Sangha, (3) Buddhistic Canons and the Costitution of Sangha, (4) Buddhistic Sangha and the Common People (5) The Rise and the Spread of Buddhism, (6) Buddhist Universities, (7) Astronomy and Medicine, (8) Buddha and the Buddhist Jatakas, (9) The Economic and Social Condition, (10) Buddhist Art, (11) The Degradation of Buddhism.

Tp enhance the usefulness of the book there are some 19 illustrations. The gut-up also is satisfactory.

"ভারতী" লিখিয়াছেন :—

এই গ্রন্থে বুদ্ধ ও বৌদ্ধশাস্ত্রের 'আলোচনা হইতে সুরু করিয়া বৌদ্ধ ধর্ম্মের প্রসার ও বৌদ্ধগণ জ্ঞানে, কর্ম্মে ভারতের নানাদিকে তাহাদের যে কীর্ত্তি রাখিয়াছিলেন, তাহার বিশেষ বিবরণ গ্রন্থকার সংগ্রহ করিয়াছেন। এখানি রাষ্ট্রীয় ইতিহাস গ্রন্থ নয়। যে বিরাট সভ্যতা বৌদ্ধ ধর্ম্ম ও জ্ঞানকে আশ্রয় করিয়া প্রাচীন ভারতকে অপূর্ব্ব দীপ্তিতে উজ্জ্বল করিয়া তুলিয়াছিল তাহারি পরিপূর্ণ ছবি আঁকা গ্রন্থকারের উদ্দেশ্য। তাঁর সে উদ্দেশ্য সফল হইয়াছে। একখানি মানচিত্রের মত তিনি বৌদ্ধ ভারতকে উজ্জ্বল বর্ণে আঁকিয়া আমাদের চোখের সামনে ধরিয়াছেন। লেখক যে ভূমিকায় বলিয়াছেন—প্রাচীন ভারতের বিচ্ছিন্ন ঘটনারাজির অভ্যন্তরে ঐক্যের একটা চিরন্তন ধারা...নিঃসন্দেহে প্রবাহিত হইয়াছে...বৌদ্ধ ভিক্ষুদের বিহারগুলিই সেকালে ধর্ম্ম ও শাস্ত্রালোচনার কেন্দ্র ছিল। সাধুরা শিষ্য-দিগকে কেবল ধর্ম্ম নহে, জ্যোতিষ, আয়ুর্ব্বেদ, চিত্রকলা, ভাস্কর্য্য প্রভৃতি সর্ব্বপ্রকার পরা ও অপরা বিদ্যা শিক্ষা প্রদান করিতেন। এইরূপে ভগবান্ বুদ্ধের সাধনা হইতে প্রাচীন ভারতে যে আশ্চর্য্য সভ্যতার সৃষ্টি হইয়াছিল, এই পুস্তকে তাহাই যথাসম্ভব সংক্ষেপে বর্ণিত হইয়াছে—এ কথার যাথার্থ্য

আমরা উপলব্ধি করিয়াছি। বিপুল পরিশ্রম ও অধ্যবসায়ে গ্রন্থকার সমগ্র বৌদ্ধযুগের যে ছবি আঁকিয়াছেন, তাহা দেখিয়া আমরা মুগ্ধ হইয়াছি। এই একখানি গ্রন্থ পড়িয়া আমরা বৌদ্ধযুগের মূল তথ্য ও সত্য সম্পূর্ণরূপে উপলব্ধি করিতে পারি। এই গ্রন্থে অনেকগুলি চিত্র দেওয়া হইয়াছে। গ্রন্থখানি ইতিহাস বিভাগে অমূল্য; জ্ঞান আলোচনায় অপূর্ব্ব।

# শিবাজী ও মারাঠা জাতি

## দ্বিতীয় সংস্করণ

মূল্য—বারো আনা মাত্র

এই গ্রন্থে একটি জাতির উত্থান-পতনের বিস্ময়কর বিবরণ সরল ভাষায় মধুরভাবে বর্ণিত হইয়াছে :—

"ভারতী" বলেন—কিরূপে একটি জাতি গঠিত হয় এবং কোন্ কোন্ শক্তি ও ঘটনা দ্বারা তাহার অভ্যুত্থান ও পতন হয়, কিরূপে একটা জাতির ব্যবস্থাবিধি, আচারব্যবহারের মধ্য দিয়া জাতীয় জীবন প্রবাহিত হয় রাষ্ট্রীয় শাসনপ্রণালী, অধিকারবিধি প্রবর্ত্তিত, পরিবর্ত্তিত ও পরিণত হয়, ইহাই ইতিহাসের কঙ্কাল (constitutional history)। মারাঠাগণ কিরূপে সহসা মাথা তুলিয়া দাঁড়াইল, কিরূপে বিভিন্ন দলগুলি সম্মিলিত হইল, কিরূপে শিবাজী মারাঠাদিগের এই অভ্যুদয়ে আপনার ঐশীশক্তি নিয়োজিত করিয়া রাষ্ট্রীয় স্বাধীনতার প্রতিষ্ঠা করিলেন, নিরক্ষর শিবাজীর প্রতিভা কোন্ কোন্ উপায়ে প্রকাশের প্রকৃষ্ট পথ পাইল, বিচ্ছিন্নতার মধ্যে ঐক্য

আবিষ্কার করিয়া, খণ্ডিত অংশগুলিকে সংযোজিত করিয়া কিরূপে এক সমগ্র জাতি গঠন করিল, এই গ্রন্থে তাহাই বিশদভাবে আলোচিত হইয়াছে। কেবল রাষ্ট্রীয় ইতিহাস লইয়া শরৎবাবু গ্রন্থখানিকে নীরস করিয়া তোলেন নাই, ঐতিহাসিক তথ্যেরও যথোচিত আলোচনা করিয়াছেন। আফজলখাঁর হত্যাবর্ণনপ্রসঙ্গে তিনি শিবাজীচরিত্রের দুরপনেয় কলঙ্কমোচনে সফল হইয়াছেন। এই গ্রন্থে কবিবর রবীন্দ্রনাথ একটি উপাদেয় ভূমিকা লিখিয়া দিয়া মারাঠা ইতিহাসের বিশেষত্ব ও বৈচিত্র্য অতি প্রাঞ্জলভাবে বুঝাইয়া দিয়াছেন। ঐতিহাসিক সাহিত্যবিভাগে এই ক্ষুদ্র গ্রন্থখানি যথেষ্ট আদরের সামগ্রী। ভরসা করি সাধারণে ইহার বিশেষ সমাদর হইবে।

প্রসিদ্ধ ঐতিহাসিক অধ্যাপক শ্রীযুক্ত যদুনাথ সরকার, এম্ এ, মহোদয় লিখিয়াছেন—

শিবাজী ও মারাঠাজাতি পড়িলাম। আপনার প্রয়াস প্রশংসনীয়। আপনি শুধু ঘটনা বিন্যাস করিয়াই ক্ষান্ত হন নাই, মারাঠা ইতিহাসের উপদেশগুলি বুঝাইয়া দিয়াছেন। মারাঠাজাতি কিরূপে বড় হইল, কেন তাহাদের পতন হইল, নেতাদের চরিত্র ও শাসন প্রণালী এবং তাহার ফল, জাতির উপর দেশের ভৌগোলিক অবস্থার ও অতীতের প্রভাব,—এ সমস্ত বিষয় আলোচনা করিয়া আপনার বইখানিকে পূর্ণাঙ্গ ও উপদেশপ্রদ করিয়া তুলিয়াছেন ইহাই প্রকৃত ঐতিহাসিকের কর্ত্তব্য। বইখানি ছোট বটে, কিন্তু আমার বোধ হয় ইহাকে শিক্ষায় ব্যবহার করা যাইতে পারে। প্রথমে ছেলেদিগকে এই বই হইতে মারাঠা ইতিহাস মোটামুটি শিখাইয়া, পরে অন্য বড়গ্রন্থ হইতে গল্প ও বর্ণনা শুনাইয়া ছাত্রদের জ্ঞান সহজেই বিস্তীর্ণ এবং পুস্তিকার উপদেশ আরও গভীর ও ব্যাপক করিয়া দেওয়া যাইতে পারে।

প্রবাসী বলেন—

বহু জ্ঞাতব্য নূতন তথ্য ইহাতে পাওয়া যাইবে। মহাত্মা শিবাজীর মহৎচরিত্রে নূতন আলোকপাত হইয়াছে। ইহাতে শিবাজীর রাজত্ব, তাঁহার বংশধরদিগের বৃত্তান্ত ও পেশোয়েদিগের শাসন সংক্ষেপে বর্ণিত হইয়াছে। এই গ্রন্থে একটি দেশের প্রকৃত ইতিবৃত্ত, একটি নেশন সংগঠনের চেষ্টার ইতিহাস পাওয়া যাইবে। দেশের রাষ্ট্রশক্তি উদ্বুদ্ধ হইয়া যে সাম্রাজ্য সংস্থাপন করে তাহাই প্রকৃত নেশনের ইতিহাস, তাহার সূত্রপাত মারাঠারাই করিয়াছিলেন। এই শুভপ্রচেষ্টা কেন নিষ্ফল হইল তাহারও কারণ এই পুস্তকে নির্দ্দেশ করা হইয়াছে। এই পুস্তকের উপাদেয়তা বৃদ্ধি হইয়াছে কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের ভূমিকা থাকাতে। তিনি সংক্ষিপ্ত ভূমিকায় অতি সুন্দর ভাবে দেখাইয়াছেন জাতীয় ইতিহাস কাহাকে বলে, কি অবস্থায় নেশন গঠিত হয়, মারাঠাজাতির বিশেষত্ব কোথায় এবং তাহাদের সহিত শিবাজীর কি সম্পর্ক। এই গ্রন্থ বালকদিগের গৃহ পাঠ্য করা উচিত। অভিভাবকগণ বিবেচনা করিবেন, কারণ বিদ্যালয়ে ইতিহাস পাঠ ত উঠিয়া গেল, যাহা বা হইবে তাহা বিদেশীয় ইতিহাস, বিলাস-অত্যাচারের ইতিবৃত্ত, আমাদের জাতীয় কথার স্থান তাহাতে নাই। সম্প্রতি কতকগুলি ইতিহাস গ্রন্থ বাংলায় প্রকাশিত হইল। ইহা অতি সুলক্ষণ। এক্ষণে পাঠক সাধারণ ইহার সমাদর করিলেই মঙ্গল। সমালোচ্য গ্রন্থের ছাপা, কাগজ পরিষ্কার।

# বঙ্গ গৌরব

## স্যর গুরুদাস বন্দ্যোপাধ্যায়

### দ্বিতীয় সংস্করণ

নূতন নূতন চিত্রে শোভিত হইয়া পরিবর্দ্ধিত আকারে বাহির হইল

মূল্য দশ আনা মাত্র

আদর্শ-চরিত্র গুরুদাস বাবুর জীবনী বাল-বৃদ্ধ-যুবক সকলের পাঠ করা উচিত।

"শিক্ষার ক্ষেত্রে, আইন ব্যবসায়ে, বিচারপতিরূপে গুরুদাস বাবুর বিশেষত্ব এবং তাঁর সমাজ ও ধর্ম্ম সম্বন্ধে অভিমত স্পষ্ট করিয়া প্রকাশ করা হইয়াছে।" (প্রবাসী)

"শ্রীযুক্ত শরৎ বাবু এই মহৎ জীবনের ঘটনাবলী এমন সরল ও সুন্দর ভাবে লিপিবদ্ধ করিয়াছেন যে, পড়িলে আশ্চর্য্য বোধ হয়; এমন অল্পায়তন পুস্তকের মধ্যে স্যর গুরুদাসের সর্ব্বতোমুখী প্রতিভা, তাঁহার কর্ম্ম-বহুল জীবনের সমস্ত ঘটনাবলীর বর্ণনা বিশেষ ক্ষমতার পরিচায়ক। শরৎ বাবু সমস্ত কথাই বেশ গোছাইয়া বলিয়াছেন। ক্ষুদ্র হইলেও পুস্তকখানি সর্ব্বাঙ্গ-সম্পূর্ণ। (ভারতবর্ষ)

"The author, who, it is understood, had the opportunity of coming into contact with the saint-like man, has given a nice character-sketch in the little book. His penmanship has finely drawn out the prominent features of the great man's life and, it may be pertinently remarked, has fully

illumined them. Such a book is a precious contribution to the Bengali literature." (*The Servant.*)

"The book is written in chaste Bengali and deals with every aspect of the life of the late lamented patriot. The author has beautifully reconciled the stoic rigidity and the child-like simplicity of the character. His educational and social views have been fully delineated in the book. ( *The Amrita Bazar Patrica.* )

The prolific pen of Babu Sarat Kumar Ray, a veteran journalist and a litterateur of no mean order, has produced the brief life-sketch of the late Sir Gooroodas Benerjee. We congratulate the author on being able to write it with such consummate skill for presenting it before the young generation of the country. Sarat Babu is an adept in making his subject interesting and his language is pure and not saddled with clethora of dry stuff."—*The Bengalee.*

This book, well printed and niceiy got-up, is an excellent production.—*The Indian Daily News.*

# পুণ্যকন্যা

## মেয়েদের হাতে দিবার মত একখানি অতি উপাদেয় পুস্তক

চারিখানি ছবি আছে, উত্তম কাপড়ে বাঁধাই

মূল্য বারো আনা মাত্র

The book contains life stories of five notable women ancient and modern. The author is master-hand in portraying character-sketches and his life of late Justice Gurudas Bondopadhaya and other books have already secured for him a place among Bengali litterateurs. In this volume he has most felicitiously delineated what we may call "the essence of womanhood." The book in this age, when problem of women's rights and duties are agaitating every society will be an excellent guide to our countrymen. We like to see the book extensively circulated among the girls of our country (*Servant*).

পূতচরিত্রা পুণ্যশীলা এই সব নারীদের চরিতকথা আমাদের মেয়েদের পাঠকরা খুব উচিত। তাহাতে চিত্ত উদার, চরিত্র উন্নত, মন পবিত্র ও স্বভাব সুন্দর ও সেবাপটু হয়। গ্রন্থকার এই সুযোগ দিয়া সমাজের উপকার সাধন করিয়াছেন। (প্রবাসী)

এই পুস্তকে সীতা, বিদ্যাসাগর জননী ভগবতী দেবী, ভক্তিমতী রাবেয়া, ফ্লোরেন্স নাইটিঙ্গেল ও ভগিনী ডোরা এই পাঁচটি পুণ্যশ্লোকা নারীর জীবন-কাহিনী বর্ণিত হইয়াছে। পুস্তকখানি প্রত্যেক অন্তঃপুরিকার নিকটই সমাদৃত হইবার যোগ্য। (আনন্দবাজার)

# শিখগুরু ও শিখজাতি

## মূল্য দেড় টাকা মাত্র

*The "Modern Review" Writes—*

The book is admirably planned and is not marred by preconceived notions. It is happily free from all bias—especially is it not disfigured by that anteforeign feeling to which some enthusiastic latter day authors are prone when they speak of the Maratha and the Sikh community in the days of their glorious independence. This is the sheer blindness of a certain section of our public men ; they want the European spirit in every department of thought and action and yet are perversely railing against that very influence which is required to shape and mould our social polity.

All the leading Sikh Gurus have been distinctly sketched. The language is quite modern, is simple and chaste, is not at all spotted with Sanscritist phraseology and the narrative flows on unimpeded by prejudice or predilection.

The introduction is the chief feature * * * *. The rise, growth and fall of the Sikh power have been traced with a master's hand and the real causes of its decay have been analysed with unsurpassable skill. The main point on which Babu Rabindra Nath has laid great stress is the fact that the *religious teachings of the first Gurus should not* have been allowed to be diverted to earthlier political purposes, the spark of spiritual fervour should not have been used in igniting the faggots of military enthusiasm whose intense glows certainly spread over the particular community

for a while but left the rest of the country untouched, unmoved, unquickened, left it, as it was before, buried in sloth, selfishness and frigid indifference. The Sikh reformers made a huge mistake when they turned the spirit, current into the degraded channels of martial ambition and renown, the stream which brokeforth and issued from the snow-clad heights and sweetened the lives of men, became choked amidst the base sands.

All sincere students of literature must welcome such works. They indicate that the historic spirit, the historic vision which Indian writers never possessed before has been born.

ভারতী বলেন :—

গ্রন্থের ভাষা সুন্দর, হৃদয়গ্রাহী ও প্রাঞ্জল, বিদ্যালয়ের ছাত্রগণের পক্ষে এমন উপযোগী ইতিহাস গ্রন্থ বঙ্গভাষায় অল্পই আছে। ইহা শুধু ইতিহাসের কঙ্কাল নহে, লেখকের সহৃদয়তাগুণে বর্ণিত বিষয়গুলি যেন চোখের সম্মুখে ফুটিয়া উঠিয়াছে। ইতিহাস গ্রন্থ রচনায় শরৎবাবু নূতন পন্থা অবলম্বন করিয়াছেন। গ্রন্থখানিতে বেশ একটি ধারাবাহিকতা আছে, ইহার অংশগুলি স্বতন্ত্র বা বিচ্ছিন্ন নহে, ইহাই তাঁহার ইতিহাস গ্রন্থের বিশেষত্ব। বর্ত্তমান গ্রন্থখানি আরো উপাদেয় হইয়াছে গ্রন্থের প্রারম্ভে রবীন্দ্র বাবুর ভূমিকা সমাবেশে। সুচিন্তিত ভূমিকাখানি পাঠ করিলে ইতিহাস কাহাকে বলে তাহার বিশদ আভাস পাওয়া যায়। শিখ ও মারাঠাজাতির উত্থান-পতনের কারণ নির্দ্দেশ, ভারতীয় আদর্শের স্বাতন্ত্র্যনির্ণয় প্রভৃতি বিষয়গুলি কবিবরের ভূমিকায় বেশ সুস্পষ্টভাবে বিবৃত হইয়াছে। এমন জ্ঞানগভীর রচনা বহুদিন পাঠ করি নাই। গ্রন্থের ছাপা, বাঁধাই বেশ মনোজ্ঞ হইয়াছে। গুরু নানক, গুরু গোবিন্দ, সের সিংহ, রণজিৎ সিংহ, অমৃতসরের স্বর্ণ মন্দির প্রভৃতি বহু চিত্র গ্রন্থে সন্নিবিষ্ট হইয়াছে।

# ভারতীয় সাধক

উৎকৃষ্ট বাঁধাই, ছাপা ও কাগজ অতি উত্তম

মূল্য বারো আনা মাত্র

"ভারতী" বলেন :—

এই গ্রন্থে বুদ্ধ, রামানন্দ, নানক, রামমোহন প্রভৃতি সাধকবর্গের কর্ম্মজীবনী, উপদেশবাণীসমূহ এবং ধর্ম্ম জীবনের সংক্ষিপ্ত ইতিহাস আলোচিত হইয়াছে। লেখকের ভাষা বেশ স্বচ্ছ, সরল. আলোচনার কোথায়ও একটু গোঁড়ামি নাই—ইহাই গ্রন্থের বিশেষত্ব। এই গ্রন্থে বুদ্ধ, নানক, কবীর ও রামমোহনের চিত্রও সন্নিবিষ্ট হইয়াছে। গ্রন্থখানি ধর্ম্ম সাহিত্যের অলঙ্কার স্বরূপ হইয়াছে।

# চরিত্র

উৎকৃষ্ট বাঁধাই, ছাপা ও কাগজ অতি উত্তম

মূল্য দশ আনা মাত্র

এই পুস্তকে সঙ্কল্প, অধ্যবসায়, কর্ত্তব্যবোধ, প্রতিজ্ঞাপালন, সাধুতা, সৎসঙ্গ, সহিষ্ণুতা, মাতৃভক্তি, পিতৃভক্তি, ভ্রাতৃভক্তি, গুরুভক্তি, পরোপকার রোগি-সেবা, অতিথি সেবা, আত্মোৎসর্গ প্রভৃতির সত্য ঘটনা সরল ভাষায় বর্ণনা করা হইয়াছে। এই পুস্তকের গল্প পাঠ করিয়া বালকেরা যেমন আনন্দ লাভ করিবে তাহাদের চরিত্রও তেমনি উন্নত হইবে।

"প্রবাসী" বলেন :—বই খানির ছাপা ও বাঁধাই ভাল। বইখানির মধ্যে কতগুলি চরিত্র বেশ সহজভাবে ও ভাষায় ফুটাইয়া তোলা হইয়াছে। গ্রন্থকার ভূমিকায় পুস্তকের উদ্দেশ্য ব্যক্ত করিয়াছেন। বালক বালিকারা এই পুস্তক পাঠে উপকার পাইবে আশা করা যায়। আমরা ইহার বহুল প্রচার কামনা করি।